চলচ্চিত্র ইত্যাদি সব কিছুর মধ্যে দিয়ে কিশোর মনের বিকাশের এমন স্বপ্ন যাঁকে নিমগ্ন রেখেছিল আজীবন সেই মহৎ শিক্ষক ও মানুষ শ্রদ্ধেয় জ্যোতির্বিকাশ মিত্র ছিলেন তখনকার আমাদের ইসকুলের কাণ্ডারী। শুধু আমাদের সময়ে নয়, তিরিশের দশক থেকে সত্তরের দশক পর্যন্ত দীর্ঘ সময়পর্ব জুড়ে হেডস্যার (এই নামেই সবাই ডাকত এবং চিনত তাঁকে) স্কুলের 'সেবা করেছেন। একদল সুদক্ষ শিক্ষক নিশ্চয়ই তাঁর সঙ্গে সর্বদাই ছিলেন, তবু তিনিই যে ছিলেন অনুপ্রেরণা এতে কোনো সন্দেহ নেই। তিনি যে-ঐতিহ্য সৃষ্টি করে গিয়েছিলেন, আজও শৈলেন্দ্র সরকার বিদ্যালয় সেই ধারাতেই নতুন বিকাশ ও মুক্তির পথ খুঁজছে, এইটা স্বচক্ষে দেখে বড়ো আনন্দ পেয়েছি। বিভিন্ন নাট্য-প্রতিযোগিতায় নানা পরিসরে নানা সময়ে আমার দেখা হয়েছে এই ইসকুলের ছাত্র ও শিক্ষকদের সঙ্গে। বিভিন্ন তথ্য-চিত্র ও একটি কাহিনি-চিত্রের নির্মাণের সময়ে দেখেছি বর্তমান প্রধান শিক্ষক ড. সহদেব বন্দ্যোপাধ্যায়ের সুযোগ্য নেতৃত্বে কীভাবে ইসকুলের শিক্ষক-ছাত্রেরা অংশ নিচ্ছেন ক্লাসরুমের বাইরের এ-সব কাজে। বর্তমান কর্তৃপক্ষের সাদর আমন্ত্রণে বিদ্যালয়-ভবনের নব-নির্মিত কক্ষে বিশেষ বক্তৃতা করতে গিয়েও দেখেছি, কত আগ্রহ আর উত্তেজনা নিয়ে সবাই অংশ নিয়েছেন আলোচনায়। মনটা ভরে উঠেছে এই কথা ভেবে যে আমার ইসকুল তার ছাত্রদের মনের পূর্ণ বিকাশের সাধনায় অচঞ্চল থাকতে পেরেছে। রাজনীতি ও সমাজের জটিল আবর্ত সময়ের সঙ্গে সঙ্গে জটিলতর হয়েছে। তার ছায়া এসে পড়েছে বিদ্যাচর্চার প্রাঙ্গণেও। তবু তারই মধ্যে নিজেদের ব্রত-পালনে নিমগ্ন থাকতে পারা সহজ কাজ নয়। ঐতিহ্যকে সফলভাবে বহন করে চলেছে, এ বড় কম কথা নয়।

আমার পরিবারের সঙ্গে এই মহান বিদ্যায়তনের দীর্ঘদিনের যোগ। সেই কথা একটু বলার লোভ সংবরণ করতে পারছি না। শ্রদ্ধেয় শৈলেন্দ্র সরকার যখন ১৯২০ সালে ওরিয়েন্টাল সেমিনারি স্কুল ছেড়ে এসে সরস্বতী ইনস্টিট্যুশন প্রতিষ্ঠা করলেন, সেই প্রথম দিনের ছাত্রদের মধ্যে ছিলেন আমার বড়োমামা ও বড়ো দাদা। পরবর্তী বছরগুলোতে আমার দুই দাদা, আমি নিজে, আমার ছোটোভাই, দুই ভ্রাতুষ্পুত্র ও এক ভাগিনেয় পর্যন্ত এই ইসকুলে পড়েছেন। আমার বোন এই স্কুলেরই প্রাতঃবিভাগের গিরিবালা সরকার বালিকা বিদ্যালয়ের ছাত্রী ছিলেন। যেমন ছিলেন আমার স্ত্রী-ও। আমাদের গোটা পরিবারের মানসজগতে এই বিদ্যালয়ের দান অপরিসীম। এবং আমি জানি, আমরা ব্যতিক্রম নই, এমন পরিবার উত্তর কলকাতায়, আরও অনেকে ছিলেন বা আছেন। অর্থাৎ শৈলেন্দ্র সরকার বিদ্যালয় শুধু একটি প্রতিষ্ঠান নয়, শুধু একটি ইঁট-কাঠের বাড়ি নয়। এ এক ঐতিহ্য, একটি প্রবাহ। আমি তারই একটি সামান্য অংশ ছিলাম। আছি। বিদ্যালয়কে ছেড়ে এসেছি একদিন। কিন্তু তাকে ছাড়িয়ে যেতে পারিনি। সে রয়ে গেছে আমার চৈতন্যে। তার ঋণ তো শোধ করা যায় না। কেবল স্বীকার করে ধন্য হওয়া যায়। সেই ঐতিহ্য শতাব্দী-প্রাচীন হতে চলেছে। তাকে প্রণাম জানাই।

# শতাব্দীর আলোকাভিসারে শৈলেন্দ্র সরকার বিদ্যালয়

তপন ভট্টাচার্য (প্রাক্তন ছাত্র ও শিক্ষক)

২৫শে জুন ২০১৮ সালে স্কুলের প্রতিষ্ঠাতা আচার্য শৈলেন্দ্র সরকার মহাশয়ের শুভজন্মদিবস উপলক্ষে বিদ্যালয় প্রাঙ্গনে তাঁর মূর্তির উন্মোচন হয়। বলা যেতে পারে সেদিন থেকেই প্রতিষ্ঠানটির শতবর্ষপালন অনুষ্ঠানের প্রাকলগ্নের সূত্রপাত। পরের বছর থেকেই বর্ষব্যাপী চলবে শতাব্দী-উৎসব উদ্‌যাপনের আলোকাভিসার।

১৯২০ সালের অসহযোগ মুক্তি আন্দোলনের স্মরণীয় বছরেই মহান বিদ্যালয়টির যাত্রা শুরু হয়েছিল। অতি অল্প সময়ের মধ্যেই প্রধানশিক্ষক শৈলেন্দ্র সরকার প্রতিষ্ঠিত বিদ্যালয়টি জনসমক্ষে পরিচিতি ও প্রতিষ্ঠা লাভ করে। তখন বিদ্যালয়টির নাম ছিল ''সরস্বতী ইন্‌স্টিটিউশন''। যে সমস্ত ছাত্রবৎসল নিবেদিতপ্রাণ শিক্ষকবৃন্দ শৈলেন্দ্র সরকার মহাশয়ের এই স্কুলকে গৌরবান্বিত করেছেন, জ্যোতির্বিকাশ মিত্র ছিলেন তাঁদের মধ্যে জ্যোতিষ্কস্বরূপ ও মধ্যমণি। তাই স্কুলে যোগদান করার কয়েক বছরের মধ্যেই ইংরেজি সাহিত্যের এই শিক্ষক প্রধান শিক্ষকের পদ অলংকৃত করলেন। শিক্ষক হিসেবে তিনি আচার্য শৈলেন্দ্র সরকারের মূল্যবোধ ও আদর্শকে সারাজীবন পালন করে গেছেন। কাজকে তিনি সাধনায় রূপান্তরিত করেছিলেন। এই প্রসঙ্গে বিদ্যালয়ের কৃতীছাত্র ডাঃ গণেশ বেদজ্ঞ মহাশয়ের উক্তি প্রণিধানযোগ্য — ''জহুরী জহর চেনে''। তাই শৈলেন্দ্র সরকার মহাশয় তিনবছরের অভিজ্ঞতা সম্পন্ন একজন শিক্ষককে প্রধান-শিক্ষকের শিরোপাটি দিয়ে গিয়েছিলেন। জ্যোতির্বিকাশ মিত্রকে নির্বাচন করেন তিনি নিজে। বিদ্যালয়ের বয়স তখন মাত্র দশ। সেই দশবছরের শিশুটিকে তিনি কোলে পিঠে করে লালন-পালন করেছেন।

তার প্রমাণ পাওয়া গেল তিন বছর যেতে না যেতেই; ১৯৩৩ ও ১৯৩৪ সালে প্রথম স্থান অধিকার করে এই ঐতিহ্যবাহী বিদ্যালয়ের ছাত্ররা। তারপর মহর্ষি-শিক্ষক জ্যোতির্বিকাশ মিত্র, যিনি ছিলেন ''শিক্ষা সূর্য'', তিনি তাঁর সৌরমণ্ডলী থেকে প্রতিবছর তারকা বর্ষণ করতে লাগলেন। সেইসব শিক্ষার্থী তারকাদের নাম উল্লেখ না করলে বিদ্যালয়ের শতাব্দীর ইতিহাস অসম্পূর্ণ থেকে যাবে। এদের নাম স্মৃতির খাতায় উজ্জ্বল হয়ে থাকলেও পদবি সবক্ষেত্রে মনে পড়ছে না, তাই পাঠকগণ আমার এই ত্রুটি মার্জনা করবেন। কৃতী শিক্ষার্থীদের মধ্যে সর্বশ্রী ধীরেন্দ্রচন্দ্র কুণ্ডু, অতুল মুখোপাধ্যায়, গৌরবরণ কপাট, সুবিমল মুখোপাধ্যায়, নির্মল চন্দ্র মুখোপাধ্যায়, অসীম দত্ত, সুনীল পাল, শঙ্কর মিত্র, মথুরেশ পোদ্দার, অমিত সাহা, সমরেন্দ্র প্রভৃতি। তারপর ''হায়ার সেকেন্ডারিতেও'' সর্বশ্রী প্রবীর বোস, অরুণ সেন, অভিষেক, অশোক সেন, পার্থ বন্দ্যোপাধ্যায়, মানস, সুদীপ্ত প্রভৃতি কৃতী ছাত্ররা বিদ্যালয়কে সমৃদ্ধ করে গেছে। শুধু অধ্যয়নের কৃতিত্বতেই প্রধান শিক্ষক মহাশয় সন্তুষ্ট থাকতে পারেননি। শরীর ও মনের নিবিড়-সংযোগ উপলব্ধি করে শরীর চর্চা, ফুটবল-ক্রিকেট-খেলা, বিদ্যালয়ে প্রত্যেক বছর বার্ষিক 'এ্যাথেলেটিক' প্রতিযোগিতার অনুষ্ঠান করা এই প্রতিষ্ঠানের ট্র্যাডিশন। এ বিষয়ে প্রতিষ্ঠাতা মনস্বী শৈলেন্দ্র সরকার থেকে বর্তমান কাল পর্যন্ত নানারকম খেলাধুলার প্রচলন চলছে। এই স্কুলের প্রথম যুগে যেমন 'সরস্বতী ইন্‌স্টিটিউশন' 'সারদাচরণ কাপ' জিতেছিল ও 'ইন্টার স্কুল-এ্যাথেলেটিক' প্রতিযোগিতায় নানান কৃতিত্বের সাক্ষ্য রেখেছিল; পরবর্তীকালে ''শৈলেন্দ্র সরকার বিদ্যালয়'' ও ফুটবল-ক্রিকেট খেলা ও জিম্‌নাস্টিক্‌স্ ইত্যাদি বিষয়ে

বিশেষ সাফল্য লাভ করে সুনাম অর্জন করেছিল।

ফুটবল খেলায় এই বিদ্যালয় দু-চারটে ট্রফি জিতলেও ক্রিকেটে এই স্কুল অনেকবছর পর পর শ্রেষ্ঠত্ব অর্জন করেছিল। 'রোটারি ক্লাব' পরিচালিত আন্তঃস্কুল জিমনাস্টিক প্রতিযোগিতায় শৈলেন্দ্র সরকার বিদ্যালয় পরপর সাতবছর চ্যাম্পিয়নের তকমা ধরে রেখেছিল। ঐ ব্যাপারে ক্রীড়াশিক্ষক (৪৯ নং বেঙ্গলী রেজিমেন্টের সেনানায়ক) শ্রদ্ধেয় রাধানাথ চন্দ্রের নাম আজও স্মৃতির খাতায় চির অমলিন হয়ে রয়েছে। এই বিদ্যালয়ের শতাব্দীর ইতিহাসে শৃঙ্খলাপরায়ণতা ও খেলাধুলার ক্ষেত্রে শ্রীরাধানাথ চন্দ্র, শৈলেন সরকার (জগুদা), রূপলাল কুণ্ডু ও নিশীথবাবুর নাম কোনো দিন বিস্মৃত হবার নয়। বহু দশক ধরে বিদ্যালয় অধ্যয়ন, ক্রীড়া ও সংস্কৃতির ক্ষেত্রে বহু কৃতিত্ব অর্জন করেছিল, যে সমস্ত শিক্ষার্থী পরবর্তীকালে স্বনামধন্য হয়েছিলেন এঁদের মধ্যে ক্রীড়াক্ষেত্রে — সর্বশ্রী নিমাই রায় (মোহনবাগান ও বাংলার হয়ে রণজি ট্রফি), অম্বর রায় (স্পোর্টিং ইউনিয়ন, বাংলার হয়ে রনজি ট্রফি এবং ভারতের হয়ে টেস্ট ম্যাচ), প্রশান্ত সেন (মহামেডান স্পোর্টিং-এর নিয়মিত খেলোয়াড়), বরুণ রায়, অরুণ রায়, রবীন রায় (প্রত্যেকেই কুমারটুলি ক্লাব) প্রভৃতির নাম উল্লেখযোগ্য। ষাটের দশকে এঁরা পর পর ক্রিকেটে ইন্টার স্কুল ক্রিকেট প্রতিযোগিতায় স্কুলকে চ্যাম্পিয়ান করে 'শৈলেন্দ্র সরকার বিদ্যালয়' -এর খ্যাতি বৃদ্ধি করেছিলেন। তাছাড়া শিল্পসংস্কৃতিতে — সর্বশ্রী অশোক মুখোপাধ্যায় (নরক-গুলজার খ্যাত), মেঘনাদ ভট্টাচার্য (সায়ক গোষ্ঠী), শুভ্রজিৎ দত্ত, সুরজিত (টি. ভি) (অনেকের পদবি বিস্মৃত), ব্রহ্মতোষ, বিল্বতোষ, ভাস্কর (এরা প্রত্যেকেই সঙ্গীত শিল্পী) প্রভৃতি শিক্ষার্থীরা বিদ্যালয়কে সমৃদ্ধ করেছিল। এভাবেই শৈলেন্দ্র সরকার বিদ্যালয় শুধু অধ্যয়ন নয় সর্বাঙ্গীণ দিক থেকে সর্বজনবিদিত হতে পেরেছে।

আজ শতাব্দীর মাহেন্দ্রক্ষণে এসে আমার নিজেকে ধন্য বলে মনে হচ্ছে যে শৈলেন্দ্র সরকার বিদ্যালয়ের সঙ্গে আমি প্রত্যক্ষভাবে জড়িত ছিলাম ছাত্র হিসেবে (১৯৫৪-১৯৬১, ৭ বছর) আর শিক্ষক হিসেবে (১৯৬৮-২০০৪, ৩৬ বছর)। যদিও এখনও বিদ্যালয়ের সঙ্গে আমার নিবিড় সংযোগ রয়েছে।

পরিশেষে একটা কথা না বলে আমি পারছি না। সেটা হল, অনেকেই আমায় প্রশ্ন করেছেন যে বিদ্যালয়ের প্রতিষ্ঠাতা শৈলেন্দ্র সরকার মহাশয়ের মূর্তি প্রধান শিক্ষক ও রেক্টর শ্রী জ্যোতির্বিকাশ মিত্রের মূর্তি প্রতিষ্ঠার এতদিন পরে কেন হল? এই প্রশ্নের জবাবে আমি তাঁদের বলতে চাই যে বিদ্যালয়ের প্রবর্তক আচার্য শৈলেন্দ্র সরকারের শিক্ষা নিকেতনটির শতবর্ষ অতিক্রমের মাহেন্দ্রক্ষণে মূর্তি স্থাপন, প্রকৃত পক্ষে তাঁর পদমূলে বর্তমান জাতীয় শিক্ষক ডঃ সহদেব বন্দ্যোপাধ্যায়ের নেতৃত্বে তাঁর অন্তরের শ্রদ্ধার্ঘ্য নিবেদন ছাড়া কিছুই নয়। কারণ এই বিদ্যায়তনের সুবর্ণ যুগ সৃষ্টিকারী মহর্ষি শিক্ষক জ্যোতির্বিকাশ মিত্র 'সরস্বতী ইন্সটিটিউশনের' নামকরণ পরিবর্তিত করে প্রতিষ্ঠাতার নামেই বিদ্যালয়ের নামকরণ করেছিলেন "শৈলেন্দ্র সরকার বিদ্যালয়", সকল শিক্ষক শিক্ষার্থী, অভিভাবক তথা সকলের মনেই সর্ব সময়ের জন্য তাঁর পূর্বসুরিকে স্মরণীয় করে রাখবার জন্যেই। শতাব্দীর শুভক্ষণে স্রষ্টার প্রতি তাঁর শ্রেষ্ঠ সৃষ্টির এই উপহার সকলের স্মৃতির মণিকোঠায় প্রতিষ্ঠা করার কি স্বর্ণোজ্জ্বল দৃষ্টান্ত নয়। কৃতজ্ঞ-উদার-প্রশস্ত হৃদয়ের এই শ্রদ্ধাঞ্জলি শিক্ষানিকেতনের শতবর্ষের শুভ উৎসবকে মহিমান্বিত করবে বলে আশা রাখি। আর এই শতবর্ষের আলোকাভিসারের পথে যাঁর কর্মপ্রদীপ্ত মনের ছোঁয়া পেয়ে আমরা প্রসন্ন হই, তিনি নব প্রজন্মের শৈলেন্দ্র সরকার বিদ্যালয়ের জাতীয়-শিক্ষক ডঃ সহদেব বন্দ্যোপাধ্যায়।

# শৈলেন্দ্র নাথ সরকার স্কুলের শতবার্ষিকী

আমার দাদাশ্বশুর স্বর্গীয় শৈলেন্দ্রনাথ সরকারের প্রতিষ্ঠিত বিদ্যালয়ের শতবার্ষিকী উপলক্ষ্যে বিভিন্ন অনুষ্ঠানের আয়োজন হয়েছে, শুনে আনন্দিত হলাম। আজ এই সামাজিক অবক্ষয়ের যুগে, যেখানে সর্বত্র নৈতিক অবনতি দেখতে পাচ্ছি, সেখানে তাঁর বিরাট আদর্শের কথা মনে রেখে ও সেই পথে চলে স্কুলটি সুনাম অর্জন করেছে। নাবিক যদি শক্ত হাতে হাল ধরে, তো ঝড়-তুফানেও নৌকা সঠিক পথে চলতে পারে। তিনি বিশাল মনের মানুষ হয়েও আচার-ব্যবহার ও জীবন যাপনে খুবই সহজ সরল ও আড়ম্বরহীন ছিলেন। তিনি তথাকথিত শাস্ত্রাচার না মানলেও ঈশ্বরে গভীর ভক্তি ও বিশ্বাসসম্পন্ন ছিলেন। ''জীবে প্রেম করে যেই জন, সেইজন সেবিছে ঈশ্বর'' — স্বামীজীর এই বাণীটি তাঁর জীবনে মূর্ত হয়ে উঠেছিল। কত গরীব, দুঃখীকে যে তিনি অন্ন-বস্ত্র-ওষুধ-পথ্য দিয়ে সাহায্য করতেন তার অন্ত নেই। অনেক দরিদ্র ছাত্রদের লেখাপড়া ও আহার-বাসস্থানের ব্যবস্থা করে দিয়েছিলেন, সেই সব ছাত্ররা তাঁর সাহায্য পেয়ে জীবনে সুপ্রতিষ্ঠিত হয়েছিল। আনন্দের কথা, তাঁর প্রতিষ্ঠিত এই বিদ্যালয়ে প্রধান শিক্ষক ডঃ সহদেববাবুর (জাতীয় শিক্ষক) অভিভাবকত্বে এই পথই অনুসৃত হচ্ছে। মঙ্গলময়ের চরণে প্রার্থনা করি দিন দিন এই বিদ্যালয়ের শ্রীবৃদ্ধি হোক। ছাত্ররা যথার্থ জ্ঞান অর্জন করে, সত্য পথে চলে, দেশের মুখ উজ্জ্বল করুক। মানুষের মতো মানুষ হোক।

এই সব অনুষ্ঠানের আয়োজন করা হয়েছে বলে, প্রধান শিক্ষক মহাশয় ও কার্যনির্বাহক সমিতির সকলকে ধন্যবাদ জানাই। নমস্কার।

শৈলেন্দ্র নাথ সরকারের পৌত্রবধূ নন্দিতা সরকার।

(বিষ্ণু সরকারের স্ত্রী)

# স্মৃতির আড়ালে

ডা. গণেশ বেদজ্ঞ (প্রাক্তন ছাত্র, স্কুল ফাইনাল, ১৯৫৩)

'The light of other days' নামে একটি ছোট্ট কবিতা IX-X -এ পাঠ্য ছিল। হেড মাস্টার মশাই ঐ কবিতা পড়াতে গিয়ে একটি গুরুত্বপূর্ণ কথা বলেছিলেন যার ভাবার্থ তখন অনুধাবন করতে পারিনি। আজ জীবন সায়াহ্নে এসে মর্মে মর্মে বুঝতে পারছি। বলেছিলেন Past has a strange fascination for a man advanced in years. একটি গানের কলিতে এই ভাবধারা আছে — স্মৃতিগুলো কিছুতেই পিছু ছাড়ে না।

আমি ১৯৫০ থেকে ১৯৫২ (VIII to X) এই স্কুলে পড়ি। ১৯৫৩-তে স্কুল ফাইনাল পরীক্ষা দিই। ১৯৫১-তে Matriculation পরীক্ষা শেষ। ঐ বছর আমাদের স্কুলের শ্রী সুনীল পাল First হয়। ১৯৫২ থেকে School Final পরীক্ষা শুরু হয় এবং আমাদের স্কুলের শ্রী শঙ্কর প্রসাদ মিত্র চতুর্থ স্থান অধিকার করেন।

স্কুল শুরু হতো প্রার্থনার মাধ্যমে। প্রার্থনাটি শুনেছি শৈলেন্দ্র সরকার মহাশয়ের রচনা। কী গভীর ব্যঞ্জনা! হেড মাস্টার মশাইয়ের ঘরের সামনে দু-জন ছাত্র হারমনিয়াম সহকারে গাইত। ঘন্টা বাজার সঙ্গে সঙ্গে শুরু হতো প্রার্থনা সঙ্গীত। হেডস্যার তিন তলার উত্তর পশ্চিম কোণে দাঁড়িয়ে থাকতেন। প্রত্যেক ঘরের ছাত্ররা দাঁড়িয়ে দাঁড়িয়ে প্রার্থনা সঙ্গীত শুনত, pindrop silence বিরাজ করত। পরিবেশটা পাল্টে যেত। এক দিব্য পরিবেশ! প্রার্থনা সঙ্গীতটি ঘড়ির পাশে লেখা ছিল। ঈশ্বরকে উদ্দেশ্য করে রচিত। কয়েকটি লাইন উল্লেখ করছি — তুমি অনাদি তুমি অনন্ত জ্ঞান ধ্যান অগোচর/ঘোষিছে তোমার মহিমা অপার নিখিল বিশ্বচরাচর। কবি নজরুল লিখেছেন — নাই ভগবান, নাই ধর্ম যাদের শিক্ষামূলে ছিন্নমস্তা শিক্ষা শুধু শয়তানী ইস্কুলে।

দুপুরে স্কুল থেকে টিফিনের ব্যবস্থা ছিল। হেডমাস্টার মশাই স্বল্প পরিমাণ অর্থের বিনিময়ে এর ব্যবস্থা করেছিলেন। স্কুলে রান্নাবান্না হতো। স্বাস্থ্যের দিকে তীক্ষ্ণ নজরের পরিচয়। ছেলেরা বাইরে যেতে পারত না। প্রতিদিন নতুন নতুন টিফিন, একঘেঁয়েমির চিহ্নমাত্র থাকত না।

স্কুলের মধ্যমণি ছিলেন প্রধান শিক্ষক। তাঁর প্রতিটি movement দেখার মত। ব্যক্তিত্ব ভাষায় প্রকাশ করার নয়। অনুভূতির বিষয়। মহান পুরুষদের বৈশিষ্ট্য — বজ্রাদপি কঠোরাণি মৃদুণি কুসুমাদপি —

বজ্রের মতন কঠিন আবার কুসুমের থেকে কোমল। এক দিব্য জীবন। গীতাতে আছে —

যদ্ যদাচরিতি শ্রেষ্ঠস্তওদেবেতরো জনঃ।<br>
স যৎ প্রমাণং কুরুতে লোকস্তদনুবর্ততে।। ২/২১

শ্রেষ্ঠ ব্যক্তিরা যেমন যেমন আচরণ করেন, অন্যেরা তাই অনুসরণ করে; কার্যক্ষেত্রে তিনি যে মান রক্ষা করে চলেন— অন্য লোক তাই অনুসরণ করে।

মহাভারতে যুধিষ্ঠির বলেছেন —

মহাজনে যেন গতঃ স পন্থা।

একটি কবিতায় এই spirit পাওয়া যায় — মহাজ্ঞানী মহাজন যে পথে করে গমন / হয়েছেন প্রাতঃ স্মরণীয়/ সেই পথ লক্ষ্য করে স্বীয়কীর্ত্তি ধ্বজা ধরে / আমরাও হব বরণীয়।

আমাদের হেডমাস্টারমশাই ছিলেন এই শ্রেণির মানুষ।

একই পাড়ায় থাকার সুবাদে ওনার দৈনন্দিন জীবনের অনেক ঘটনার সাক্ষী। প্রতিদিন সূর্যোদয়ের পূর্বে শয্যাত্যাগ

করে, প্রাতঃকৃত্যাদি সেরে গীতা পাঠাদি সমাপ্ত করতেন।

স্বামীজী বলেছেন — ধর্মকে আমি শিক্ষার সার বস্তু বলিয়া মনে করি। ভারতবর্ষের আদর্শ— Plain living high thinking । আমাদের প্রধান শিক্ষক ছিলেন এর মূর্ত প্রতীক। ওনার সহকারী শিক্ষকবৃন্দেরাও ছিলেন উপযুক্ত সহচর। অথাৎ team টা ছিল একটা ideal combination. বিদ্যালয় নামক উদ্যানের মাস্টারমশাইরা এক একজন দক্ষ মালী। ওনার তদারকিতে ফুলগুলি প্রস্ফুটিত হয়ে মনোরম.দৃষ্টিনন্দন উদ্যানে পরিণত হয়। অল্প বেতনে সন্তুষ্ট থেকে ওনারা সহজ সরল জীবনযাপন করতেন এবং সযত্নে আন্তরিকতার সঙ্গে শিক্ষা বিতরণ করতেন।

মস্তিষ্কচর্চার সঙ্গে শারীরচর্চার ও ব্যবস্থা ছিল। NCC ও Navy তে অনেক ছাত্র অংশ গ্রহণ করত, ছিল ফুটবল ও ক্রিকেট খেলার প্রচলন। প্রতিযোগিতায় অশগ্রহণ করে পুরস্কার পেত ছেলেরা। স্কুলে নিদর্শনগুলি বিদ্যমান।

ছাত্ররা নিজেদের মধ্যে সুসম্পর্ক বজায় রেখে চলত। দুষ্টুমি করলে 'গাধার টুপি' পরিয়ে দাঁড় করিয়ে রাখা হতো।

হেডমাস্টার মশাই কারও ব্যক্তিগত স্বাধীনতায় হস্তক্ষেপ করতেন না। Class IX এ পড়ি। একবার রাজনৈতিক আন্দোলন উপলক্ষ্যে ওয়েলিংটন স্কোয়ারে একটা মিটিং এর ব্যবস্থা হয়েছিল । বাইরের কিছু ছাত্র স্কুলের গেটের বাইরে জমায়েত হয়েছিল। হেডমাস্টার মশাই গেটের সামনে দাঁড়িয়ে বললেন — যারা যারা যেতে চাও তারা যেতে পার। আমরা কয়েকজন ছাত্র অংশগ্রহণ করেছিলাম। পরবর্তীকালে কোনোরূপ প্রতিহিংসামূলক আচরণের সম্মুখীন হতে হয়নি। ওই উদার মানসিকতাকে আজও সশ্রদ্ধ চিত্তে স্মরণ করি। স্বামীজী বলেছেন ছোট ছোট ঘটনার মাধ্যমে চরিত্রের আসল রূপটি ধরা পরে।

Test পরীক্ষার পর ভাল result-এর জন্য তিনটি Group এ ১৮ জন ছাত্রকে special coaching এর ব্যবস্থা করেছিলেন। স্কুলের মাস্টার মশাইরা school hours এর পরে বিনা পারিশ্রমিকে পড়াতেন। আজও শ্রদ্ধার সঙ্গে স্মরণ করি ও প্রণাম করি এই প্রচেষ্টাকে। একটি অভিনব জিনিস করেছিলেন। উঁচু Class এর ছেলেদের দিয়ে পড়ানোর ব্যবস্থা করেছিলেন একদিনের জন্য।

স্কুলটা ভবিষ্যৎ ইমারত তৈরি করার একটা মহৎ প্রয়াস। জীবনের ভিত্তিটা এখানেই তৈরী হয়। ভাগ্যবান তারা যারা এই সময়ে নিষ্ঠার সঙ্গে নিজেকে তৈরী করে। বিদ্যা দদাতি বিনয়ং — বিদ্যা বিনয় দান করে। শ্রদ্ধাবান্ লভতে জ্ঞানম্ — শ্রদ্ধাবান যে সেই জ্ঞান লাভ করে । আমাদের দরকার জ্ঞান অর্জন করা, ডিগ্রি অর্জন করা নয়। অর্থ রোজগারের যন্ত্র হওয়া লক্ষ্য নয়, মান হুঁশ হওয়াই লক্ষ্য। মনুষ্যত্ব লাভেই জীবনের পরিপূর্ণতা। একটি কবিতার অংশ—লেখাপড়া শিখেও লোক মানুষ নাহি হয়, ষোলো আনা স্বার্থ যদি মনের মাঝে রয়। স্বামীজী বলেছেন The more you are unselfish the more you are religious. কবি বলেছেন — ধর্মে মহান হবে কর্মে মহান হবে। ধর্ম বলতে স্বামীজী বলেছেন — Be good and do good. তিনি আরও বলেছেন —Be and make, নিজে তৈরি না হয়ে অপরকে তৈরি করার প্রচেষ্টা হবে কাণাকে কাণার পথ দেখানোর মতন। বর্তমান অবস্থা দেখে নজরুলের একটা কথা মনে পড়ে — অসহায় জাতি মরিছে ডুবিয়া জানে না সন্তরণ।

আমরা ভাগ্যবান, যে পরিমন্ডলে স্কুলে ছিলাম তা এক আদর্শ ভাবাপন্ন। এক মহান জ্যোতিষ্কের অভিভাবকত্বের নিয়ন্ত্রণাধীনে আমরা মানুষ হবার সুযোগ পেয়েছিলাম। ইংরেজী একটা কথা আছে — Example is not the main thing in influencing others, it is the only thing .

রামকৃষ্ণদেব বলেছেন — গাছ যখন ছোট থাকে তখন বেড়া দিয়ে ঘিরে রাখবে যাতে গরু ছাগলে না খায়। স্কুলে মাস্টারমশাইরা চারা গাছগুলো রক্ষণাবেক্ষণ করেছিলেন বলেই শিশুগুলো মহীরুহে পরিণত হতে পেরেছিল। তাই সাহেবরা বলেছেন — Child is the

father of man. আমরা খুব সুকৃতির ফলে তাপস জ্যোতির্বিকাশের পদতলে ঠাঁই পেয়েছিলাম। কীর্তি স্থাস্যতি শাশ্বতী — কীর্তিই চিরকাল থাকে। কবি বলেছেন সেই ধন্য নরকুলে, লোকে যারে নাহি ভুলে/ মনের মন্দিরে নিত্য সেবে সর্বজন। স্বামীজী বলেছেন— পৃথিবীতে এসেছিস যখন তখন একটা দাগ রেখে যা। তুলসীদাসের দোঁহার বাংলা তর্জমা— প্রথম যেদিন তুমি এসেছিলে ভবে / তুমি মাত্র কেঁদেছিলে , হেসেছিল সবে/ এমন জীবন হবে করিতে গঠন / মরণে হাসিবে তুমি কাঁদিবে ভুবন।

শিক্ষা সম্বন্ধে স্বামীজী বলেছেন — We want that education by which character is formed, strength of mind is increased, intellect is expanded, and by which one can stand on one's own feet.

চরিত্র সম্বন্ধে বলেছেন — Neither money pays, nor name, nor fame, nor learning, it is character that can clear through adamantine walls of difficulties. তিনটে P র কথা বলতেন —Purity, Patience and Perseverance. নিজের মধ্যে আত্মবিশ্বাস থাকতে হবে। নজরুল বলেছেন — বল বীর, উন্নত মম শির। ... আমি বেদুইন, আমি চেঙ্গিস, আমি আপনারে ছাড়া করিনা কাহারে কুর্নিশ।

মহাপুরুষেরা এক একটি হিমশৈল। জলের উপর ১১ ভাগের ১ ভাগ দেখা যায়। বাকি ১০ ভাগ জলের নীচে। তাই ওনাদের যেটুকু প্রকাশ্যে আসে তা অতি সামান্য।

সংস্কৃতে একটি শ্লোক আছে — যথা খরঃচন্দন ভারবাহী ভারস্য বেত্তা নতু চন্দনস্য।।

গাধা চন্দনকাঠ বয়ে বেড়ায় কিন্তু চন্দনের ঘ্রাণ পায় না। আমাদের অবস্থা গাধার মতন। মহামানবদের সংস্পর্শে আসলেও তাঁদের মহৎ জীবনের কিছুই অনুভূত হয় না। এমনই আমাদের সংস্কার!

স্বামীজী যেদিন ধরা থেকে চলে গেলেন সেদিন একটি বিখ্যাত কথা বলে গেলেন। স্বামী প্রেমানন্দ কথাটি শুনেছিলেন। বিবেকানন্দ কী করে গেল আর একটা বিবেকানন্দ থাকলে বুঝতে পারত।

জ্যোতির্বিকাশ মিত্র কী করে গেছেন তার জ্বলন্ত সাক্ষ্য বহন করছে — দু-দুটো স্কুল ও তাঁর কৃতী ছাত্ররা। নারীশিক্ষার গুরুত্ব উপলব্ধি করেছিলেন গভীরভাবে। তাই প্রতিষ্ঠা করলেন গিরিবালা সরকার বিদ্যালয়। একজন শিক্ষকের শ্রেষ্ঠ সম্মান—জাতীয় শিক্ষকের স্বীকৃতি।

আমরা সত্যিই ভাগ্যবান যে এইরকম ক্ষণজন্মা তাপসের সান্নিধ্যলাভ করার সুযোগ পেয়েছিলাম।

শৈলেন্দ্র সরকার মহাশয় উপযুক্ত উত্তরসূরির হাতে বিদ্যালয়ের দায়িত্ব অর্পণ করে গিয়েছিলেন

প্লেটো বলেছেন ঐতিহ্য সম্বন্ধে —By the past through the present to the future. আমাদের বর্তমান প্রধান শিক্ষক মহাশয়ও 'জাতীয় শিক্ষক' সম্মানে ভূষিত। আশা করি এই প্রবহমান গৌরবধারা স্তিমিত হবে না কখনও। শৈলেন্দ্র সরকার বিদ্যালয়ের ছাত্র বলে যে আত্মাভিমান ছিল তার অস্তিত্ব ভবিষ্যতেও থাকবে। আমাদেরও দায়িত্ব থাকবে স্কুলের মর্যাদা যেন ক্ষুণ্ণ না হয়। পৃথিবীর বিভিন্ন প্রান্তে আমাদের বিদ্যালয়ের ছাত্ররা সসম্মানে কাজ করছেন। আগামী প্রজন্মও এই ধারা বজায় রাখবে। বর্তমান ছাত্রদের কাছে নিবেদন — তোমরা মানহুঁশ হও। স্বামীজীর কথা— Be a heart-whole man. Love is the only law of life. Struggle is life — এই কথাগুলি বাস্তবায়িত করতে চেষ্টা করতে হবে নিষ্ঠা সহকারে ও ধৈর্যের সঙ্গে।

ঈশ্বরের কাছে এই পরম প্রার্থনা কবির ভাষায় বলি — মুখে হাসি বুকে বল তেজে ভরা মন / মানুষ হইতে হবে এই যার পণ।

# যেখানে পড়বে সেথায় দেখবে আলো

গৌতম সেনগুপ্ত (প্রাক্তনী, ১৯৬৮-৭২)

'জ্যোতির্বিকাশ' একটি ব্যক্তির নামটুকু মাত্র নয়। একটা গোটা যুগ এবং একটি মনোভঙ্গির নাম।

'শৈলেন্দ্র সরকার বিদ্যালয়' (প্রতিষ্ঠা ১৯২০) কে তিনি একটি প্রতিষ্ঠান থেকে একটি আলোকস্তম্ভে রূপান্তরিত করেছিলেন। বাগবাজার হাইস্কুল থেকে ঠাঁই বদল করে ১৯৬৮-তে অষ্টম শ্রেণিতে পড়তে এসে এমনটাই মনে হয়েছিল।

তিনি প্রথম দেখার লগ্ন থেকেই ছাত্রমনে জাদু সঞ্চার করতে পারতেন, তা সে ছাত্র যেমন মাপেরই হোক না কেন। কোনো বিশেষ ধর্মীয় সম্প্রদায়ের অনুমোদনভুক্ত হয় বহু স্কুল কলেজ / সেরকম আনুষ্ঠানিকতা ছিল না। ছিল দিনশুরুর মঙ্গলাচরণ ঈশ্বরের বন্দনাগান। তারপর শ্রেণিকক্ষে দৈনন্দিন ব্যস্ততা। সারা স্কুল জুড়ে মনীষীর বাণী Work is worship, Love thy neighbour ইত্যাদি। বেলা বাড়লে প্রতি শ্রেণির প্রতি ছাত্রের জন্য সামান্য জলযোগের আয়োজন। বৎসরান্তে ক্রীড়া প্রতিযোগিতা, ফুটবল দল তৈরি করে খেলানো। শ্রদ্ধেয় নিতাইপদ কপাটের পরিচালনায় গ্রন্থাগারে সারি সারি বইয়ের মনোরম সান্নিধ্য। আজ এসব রূপকথা মনে হয়।

এ ছিল আমাদের ঘটমান বা নিত্য বর্তমান। পরে জেনেছি তিনি প্রাক্তনছাত্রদের অকৃপণ স্নেহে স্কুলের সঙ্গে জড়িয়ে রাখতেন। কেউ দান করেছেন। ওঁর ডাকে সাড়া দিয়ে অনেকেই আংশিক সময়ের জন্য পাঠদানে ব্রতী হয়েছেন। রোটারি ক্লাবে ছাত্রদের প্রতিযোগী হিসেবে পাঠিয়েছেন। উঁচুক্লাশের ইংরাজী পাঠদান মূলত তাঁর হাতেই থাকতো। প্রতিদিন তো বটেই গ্রীষ্মাবকাশ ও শারদোৎসবের ছুটিতেও প্রত্যহ চলতো পাঠদান।

পাশাপাশি তাঁর অসীম সহিষ্ণুতা, ছাত্রবাৎসল্য এবং আত্মনিবেদন দেখে শিক্ষাকতাবৃত্তিকে শ্রদ্ধা করতে শিখেছি। অগ্রজ শিক্ষকের অনুভূতির অনুরণনে আমিও বলি 'এ স্কুল আমার দ্বিতীয় মা' (আমার ক্ষেত্রে এ ভূমিকা অবশ্য দুটি স্কুলেরই)। পুজোর পরে প্রণাম করলেই নারকেল নাড়ু। দোলে রঙ দিলেও তাই।

অসংখ্য স্মৃতি, অথচ মোটে তো চারটে বছর। সিলেবাস শেষ করিয়েও আরো অনুশীলনের জন্য যেতে বলতেন। পুরস্কার বিতরণী সভার জন্য নিজে জুলিয়াস সীজার থেকে মার্ক অ্যান্টনির বক্তৃতা আবৃত্তি করতে শিখিয়েছেন।

উত্তর কলকাতার সব স্কুলে ছাত্র ধর্মঘট। কেবল আমাদের স্কুল ব্যতিক্রমী, কারণ তার দরজায় দাঁড়িয়ে সিংহগর্জনে জ্যোতির্বিকাশ: 'আমার স্কুলে স্ট্রাইক হয় না'। এলো সত্তরের দশকের রাজনৈতিক আন্দোলন। থমকে গেছেন, কিন্তু থামেননি। এলো বাংলা দেশের মুক্তিযুদ্ধ (১৯৭১)। সভা করে সমর্থন ও সাহায্য পাঠালেন।

কখন যে সহস্রদল পদ্মের মত ফুটতে শিখেছি, খেয়ালই করিনি। নানা কাজে ভুলেই থেকেছি তাঁর কথা। সুবর্ণজয়ন্তীতে (১৯৭০) আমি খুবই সক্রিয় ছিলাম, বিশেষ করে নাট্যাভিনয়ে। এখন সেসব শুধুই স্মৃতির পাতায়।

লড়াইটা তাঁর একলার ছিল না। তৈরি করেছিলেন প্রবীণে নবীনে মিলিয়ে এক ব্রতীসঙ্ঘ, পড়ানো যাঁদের কাছে নিছক পেশা মাত্র ছিল না। পড়াটাও আমাদের কাছে গুরুভার হয় নি।

সমাজ সংগ্রাম বদলে গেছে। পেশার তাগিদে অনেক রকম সমঝোতা শিখতে হয়েছে। তবু মনে পড়ে, একদিন একটি বিশেষ সভায় তিনি বলেছিলেন 'বাইরে গেলে লোকে যেন তোমাদের শৈলেন্দ্র সরকারের ছাত্র বলে চিনতে পারে'। বিদেশে বক্তৃতা দিতে আহূত হবার সম্মান পেয়ে আমার মন সেই দিনটিতে ফিরে গিয়েছিল। আজ যদি—

রবীন্দ্রনাথের *ডাকঘর* নাটকে অমল পন্ডিত হতে চায়নি। বলেছিল 'আমি দেশে দেশে ঘরে ঘরে তাঁর চিঠি বিলি করে বেড়াবো'। আমার মনে হয় এ যেন জ্যোতির্বিকাশেরই নিজের মন্ত্র। আজও তিনি লোক থেকে লোকান্তরে এবং কাল থেকে কালন্তরে বাঁচার মন্ত্র বিলি করে বেড়াচ্ছেন, যাঁর চিঠি, তিনি যে তাঁরই বার্তাবাহী।

# Steadily Marking Time

**Dr Manas Das (Teacher)**

1920. It was the best of times and it was the worst of times. Just a couple of years passed since the end of the global mayhem called First World War which shook the world and mangled many parts of Europe beyond recognition. The horror was gone, but the fallout still remained. The shattered world was in desperate need for sanity. Out of this urgent search for peace and mutual trust and respect among nations, the League of Nations was founded this year. Back home, the entire country was on boil. It was the year when Gandhiji launched Non-Cooperation movement against the British rulers. In the educational front, the University of Lucknow was founded in this year, and Muhammadan Anglo-Oriental College, founded by Sir Syed Ahmed Khan in 1875, became Aligarh Muslim University. It was in the early days of this very year in Kolkata that Sailendra Sircar Vidyalaya (then Saraswati Institution) started its auspicious journey on 5th January. That tender sapling has now become a full-grown tree, reaching its centenary year in 2019. It is no mean achievement for an educational institution to reach one hundredth year or complete one hundred years of its existence as it reflects the inner strength of the institution as well as the vision of its founders. It also speaks volumes about the desire and determination of its teachers in keeping alive its motto of providing young learners true education which is a combination of intelligence and character. For students, Sailendra Sircar Vidyalaya or S.S.V. is not just a school building with some pillars and walls, it has their tomorrow inside. Many institutions were born before and after, but few have survived the ravages of time or have succeeded in keeping up the high level of excellence for so long. Yet, through untiring service and a will to improve and excel, Sailendra Sircar Vidyalaya held fast not allowing it to dwindle into insignificance with the passing of years. We are reminded of the great stories of the likes of Harrow and Eton whose prominence and popularity have risen with time. They have not fallen victims to the whims of mighty Time– but have been, like wine, enriched by it.

But it was not easy for Sailendra Sircar Vidyalaya to carve a niche for itself as a noteworthy educational institution in the North Calcutta neighbourhood which was a citadel of Bengali aristocracy at that time. Already a number of schools were there well into their fame for some years. Town School was established in 1894, Shambazar A. V. School in 1855, and Scottish Church Collegiate School in 1830. So to make a mark of its own, it required something special to offer in terms of quality education. And it delivered. Soon the school held ground and started its upward journey to a point of sheer

excellence. The miracle was possible because of the zeal and vision of the founder Headmaster Sailendranath Sircar who had education in his gene. His father Peary Charan Sircar (1823-1875) was a noted Bengali educationist and text-book writer whose series of Reading Books introudced a whole generation of Bengalis to the English language. Their original family surname was 'Das' and one ancestor Bireshwar Das got the 'Sarkar' title for his services to the then Nawab. Peary Charan was also a pioneer of women's education in Bengal and was called the 'Arnold of the East'. Sailendranath's brother J.N.Sircar was a Barrister-at-Law and was one of the earliest Indian students of Balliol College, Oxford.

Down the years, S.S.V. grew in size as well as in reputation. The students of the schooll stood first for a number of years in the Matriculation Examination (the than school leaving examination) schoole than The first laurel came in 1933. The first student from this institution to stand first in the Matric exam was Dhirendranath Kundu. In 1934 again the school bagged the top rank. This time it was Atul Mukhopadhyay. Similar feats came about in the following years. Soon the school reached a place of prominence among the best vernacular schools in Bengal. And then it was Jyotirbikash Mitra who as the legendary Headmaster of the school earned enviable fame for this iconic institution. Aman, known for plain living and high thinking, Mitra left no stone unturned to provide best education to the young learners of the north Calcutta neighbourhood. Sailendra Sircar Vidyalaya with him as Headmaster or later as Rector not only continued to perform excellently in the University or Board exams, but also began to excel remarkably in the sports arena and in many fields of co-curricular activities. Mitra himself was an inspiration and model educator. No wonder many alumni who later earned fame and recognition for themselves in their own fields feel indebted and grateful, till date to this legendary teacher. He was conferred 'National Teacher' award in 1960 by the Government of India in recognition of his great service in the field of education. He was a bachelor and stayed in the school building leading a very ordinary life like a sage. But he infused the spirit of discipline, dedication and excellence both among the teachers and the students.

Tucked deep inside Shyampukur Street, S.S.V. faces a positional disadvantage compared to some neighbouring schools which are lucky to get the attention or limelight of big roads or streets like Central Avenue or Bidhan Sarani. Yet it overcame the disadvantage and achieved some feats not equalled by any other school in the neighbourhood or even in the entire state. Sailendra Sircar Vidyalaya can claim to be the first school in West Bengal which has had both a Chief Minister (Buddhadev Bhattacharjee) and a Governor (Shyamal Kumar Sen) of the same state as among its glittering alumni. Jyotirbikas Mitra

was also the first recipient of 'National Teacher' award from West Bengal. From an Assistant Teacher, J. B. Mitra became the Headmaster of the school in 1930. And his tenure as a headmaster was a golden period in the history of the school. The school became synonymous with pure excellence in all departments of school education. It was a name to envy, and students felt proud to be wards of this school and teachers felt honoured and rewarded. He was a visionary and cared not only for the academic side, but also for the physical well-being of his learners. The country was at that time going through a period of rising unemployment, and Mitra felt that along with studies skill development was also necessary. So he arranged for craft and technical education in his school. He introduced light and nutritious refreshment for students in the tiffin break which is nowadays conducted by Sarva Siksha Mission and is called 'midday meal'. He realised that knowledge cannot be imbibed in empty stomachs and the provision for tiffin-break refreshment is a pointer to his far-sightedness and his love for students and concern for their well-being.

The centenary of this institution brings for all teachers, students, present or past, guardians, local people and well-wishers an opportunity to pay homage to this time-tested institution for its marvellous tradition and achievements spanning around one hundred years. Laurels are still pouring in, and in 2014 the present Headmaster Dr Sahadev Bandyopadhyay received National Teacher award from the Government of India. Ashoke Sen, an ex-student of this school, is currently the most famous physicist in the country with his numerous contributions in the field of string theory. He has got many national and international awards. He has also won the three-million dollar Fundamental Physics Prize which is the most lucrative academic prize in the world (Nobel Prize is worth a little over 1.2 million dollars). Many present generation students and teachers too are also shining in different fields and a considerable part of them are well settled both at home and abroad. Tribute must also go to this institution for the way it has tided over tumultuous periods of its existence or of the society it belongs to. The partition of the country; the political upheavals like the Naxalite movement, the change of governments both at the State and the Centre have left their marks upon the normal functioning of day-to-day activity, but have failed to deliver serious blows that can maim the prestige, performance or progress of the school. Like a beacon in the stormy sea, it has continued to show light of education amid ruins of glory of some of its illustrious neighbours. Herein lies the greatness of Sailendra Sircar Vidyalaya. It is steadily marking time when others have given up, petered out or withered away.

# বর্তমান ছাত্ররূপে আমার চোখে আমার স্কুল

**পুরুষোত্তম সাহা, দশম শ্রেণি**

"সমস্তই স্মৃতি হয়ে যায়।"

নজরুল ইসলাম।

সত্যিই তো! একদিন সবই স্মৃতি হয়ে যায়। আজ যা বর্তমান কিংবা হয়তো ভবিষ্যৎ, একদিন সেটা হয়ে যাবে অতীত। হয়তো আবার ফিরে চাইব আমি, চোখ বন্ধ করে মনে করব সেই দিনগুলোর কথা, চোখের সামনে ভেসে উঠবে স্মৃতির স্বর্ণাক্ষরে রচিত পাতাগুলি। স্কুল! কথাটা শুনে চোখ বন্ধ করলেই আমার মনে পড়ে সেই দিনের কথা, যবে আমার বিদ্যালয়, শৈলেন্দ্র সরকার বিদ্যালয়ে ভর্তি হয়েছিলাম প্রথম।

স্মৃতি চারণা করতে কার না ভালো লাগে! সেইসব মধুর মুহূর্তও তাই আমি ভাগ করে নিচ্ছি আজ সবার সাথে। সালটা ২০১২, ডিসেম্বরের শেষদিক। আমার তখন সবে ক্লাস ফোর। তবে ইতিমধ্যেই একটি স্কুল ছাড়তে হয়েছে। আমার পুরোনো স্কুলে ক্লাস ফোর পর্যন্তই পড়তে পারতাম। তারপরেই শেষ বৃহৎ স্কুল জীবনের একটি সামান্য অংশ, তবুও কষ্টদায়ক। মা-বাবা সহ সব অভিভাবক চিন্তায়! কোন স্কুলে ভর্তি হব, তা নিয়ে। শুনেছি বন্ধুরা প্রায় সবাই "শৈলেন্দ্র সরকার" নামের একটা স্কুলে লটারিতে চান্স পেয়েছে। আমার তো অতো ভাগ্য নেই, তাই হয়নি। কিন্তু জেদ আছে। জেদ ধরলাম। মনে আছে কোন একটা স্কুলে ভর্তি হবার ফর্ম ভুলভাল Fill-up করে, তারপর ছিঁড়েই ফেলেছিলাম। মারও খেতে হয়েছিল, কিন্তু তখন কী ভেবেছিলাম যে সেই জেদ আজ আমায় এখানে স্মৃতি চারণার সুযোগ করে দেবে?

যাই হোক, অনেক ঝামেলার পর ভর্তি হলাম অবশেষে। স্কুলে ৪-৫ দিন পর থেকে যাওয়া শুরু করলাম। অচেনা একটা জায়গা। কিন্তু পুরোনো সব বন্ধু আবার একসাথে। পড়াশোনার চাপ প্রায় নেই। পুরোনো বন্ধুরাই ধীরে ধীরে ধাতস্থ করল আমাকে জায়গাটার সাথে। ধীরে ধীরে শিক্ষকদের সংস্পর্শে আসা শুরু করলাম। বুঝলাম, তারাও আমাদের কতটা ভালোবাসেন। আজও নীচের কোণার V - C-এর ঘরটাতে গেলে সমস্ত স্মৃতি তাজা প্রাণ নিয়ে বেঁচে ওঠে। মেলায় অনেক সময় একরকম গাছ দেখা যায়, সঞ্জীবনী গাছ, শুকনো খড়কুটোর মত যেন। কিন্তু জলে কয়েক ঘণ্টা রাখলেই তা সতেজ হতে শুরু করে। স্মৃতি ও যেন তাই। তা থেকেই আমরা বাঁচার প্রেরণা পাই।

সত্যি স্কুলটাকে বড় ভালোবেসে ফেলেছি। দুঃখ হয়, একদিন একেও ছেড়ে যেতে হবে। কিন্তু যাব কীভাবে? স্কুল যে আমার কাছে বাড়ির মতোই। আমি বলি, আমার নিজের বাড়িঘর, যেখানে একা থাকতে আমার সবথেকে ভালা লাগে, তা হল আমার স্কুল। আমার দ্বিতীয় বাঁড়ি এটা। কত স্মৃতি, কত কথা, কত শিক্ষক, কত ছাত্র, কত আনন্দ, কত প্রাণ, কত রঙে রাঙা!

শুনেছি, ১৯২০ সালের ৫ই জানুয়ারি শ্রদ্ধেয় ও স্বর্গীয় শৈলেন্দ্র সরকার স্কুলটি প্রতিষ্ঠা করেছিলেন অন্য একটি বাড়িতে, রাজবল্লভ পাড়ার কাছে। তাঁর মৃত্যুর পরে তাই তাঁরই নামে নামাঙ্কিত হয়। বর্তমান ঠিকানাটা ৬২ এ, শ্যামপুকুর স্ট্রিট, "শ্যামপুকুর বাটীর" কাছেই। স্কুলে ঢুকলেই দুটি মূর্তি। একটি বিদ্যালয় প্রতিষ্ঠাতা স্বর্গীয় শৈলেন্দ্র সরকারের, অপরটি স্বর্গীয় জ্যোতির্বিকাশ মিত্রের, যিনি একদা এই স্কুলের প্রধান শিক্ষক ছিলেন এবং বিদ্যালয়ের আমূল পরিবর্তন তথা উন্নতি ঘটিয়েছিলেন। সেই পদেই আজ আসীন ডঃ সহদেব বন্দ্যোপাধ্যায়, যিনি দীর্ঘ ১৫ বছর ধরে সুষ্ঠু ভাবে তাঁর কর্ম করে যাচ্ছেন। তাঁর সুদীর্ঘ অভিজ্ঞতা, তাঁর প্রতিটি কাজে সুস্পষ্ট ছাপ

রেখে যায়। বিজ্ঞানের ছাত্র তিনি কাগজে কলমে, তার থেকে অনেক আগে তিনি প্রকৃতির ছাত্র। তাঁর হাত ধরেই পেয়েছি আমরা আমাদের অডিটোরিয়াম, গ্যালারি রুম, বিদ্যালয় প্রতিষ্ঠাতা বাবু শৈলেন্দ্র সরকারের আবক্ষ মূর্তি জ্যোতির্বিকাশ মিত্রের মূর্তির পাশেই। তাঁর সহযোগিতায় আমরা পাঠ্যসূচি বহির্ভূত বিজ্ঞান জগতের সাথে যোগসাধন করতে পারছি, তাঁর উদারতা ও ছাত্রদের সাথে মনিষ্ঠতা, জীবনে চলার পাথেয় রূপে তাঁর জ্ঞান এবং উদাহরণস্বরূপ তার অভিন্নতা আমাকে অনুপ্রাণিত করে।

আমাদের বিদ্যালয়ের কথা বলতে গেলে সবার আগে আসে আমাদের বিদ্যালয়ের নীতিশিক্ষা, আমাদের ছাত্রদের মূল্যবোধ ও সংস্কৃতি। কঠোর শ্রম ও নিয়মানুবর্তিতার যে কোনো বিকল্প হয় না তা আমাদের স্কুলের থেকেই শেখা। স্কুলের লোগোতেই লেখা আছে "Work is Worship"। তার জেরেই স্কুলের গণ্ডির বহু দূরে জয় পতাকা লাগিয়েছে স্কুলের ছাত্ররা। আমাদের প্রাক্তন ছাত্রদের অধিকাংশই আজ সুপ্রতিষ্ঠিত। তাদেরও ভিত গড়ে দিয়েছে এই স্কুল আর সংস্কৃতি, বিদ্যালয়ে অনুষ্ঠিত সাংস্কৃতিক অনুষ্ঠান। তাতে ছাত্রদের যোগদানের আগ্রহ এবং সর্বোপরি সকল ছাত্রের মানবিকতা তাঁর সাক্ষী দেয়। তবে বিদ্যালয়ের সংস্কৃতির কথা উঠলে, যার কথা না বললেই নয়, তিনি হলেন আমাদের তুষার স্যার, শ্রী তুষার কান্তি চক্রবর্তী। তাঁর অনুপস্থিতিতে বিদ্যালয়ের কোনো অনুষ্ঠান যেন অনুষ্ঠান মনে হয় না। সে গিরিশ মঞ্চের অনুষ্ঠানই হোক, কিংবা স্কুলের প্রজাতন্ত্র দিবস পালনের উৎসব। স্কুল! একে ঘিরেই তো সব কিছু। রোজ প্রার্থনা সঙ্গীত "আনন্দলোকে মঙ্গলালোকে"-এর পর সবাই যে যার ক্লাসে। ১০-৫০ থেকে শুরু হয় স্কুল, সাথে থাকে কত মজা, কত আনন্দ, কিছু বেদনা; কত গল্প। স্যারেদেরকে কাছে পাওয়া একটার পর একটা ক্লাস। তারপর ১-৩৫ থেকে ২-১৫ অবধি টিফিন। খেলা, ঘুরে বেড়ানো, খাওয়া, মজা। তারপর আবার চারটে ক্লাস। তারপর ৪-৩০ তে ছুটি। তারপরই খালি হয়ে আসে স্কুল। কিন্তু আমার যেতে ইচ্ছা করে না। ইচ্ছা করে অন্ততঃ আরও কিছুক্ষণ সঙ্গে থাকি স্কুলের। তারপর তো একাই থাকতে হবে, কত চিন্তা ভিড় করে আসে মাথায়!

দায়িত্ব! হ্যাঁ, দায়িত্বও একটা জিনিস বটে। ভালোলাগা আর না লাগার মধ্যে সে দণ্ডায়মান, লম্বভাবে, মাথা উঁচিয়ে। দায়িত্ব আছে আমারও স্কুলের প্রতি। কতকিছু দিয়েছে স্কুল আমাকে; কত জায়গায় গেছি স্কুলের তরফ থেকে। স্কুল আমাকে দিয়েছে সম্মান, ভালোবাসা, স্নেহ। আরও দেবে। আমার লেখাপড়া ও সংস্কৃতির মেলবন্ধনের কৃতিত্বও স্কুলেরই। আর আমি শুধুই নিয়ে যাব? না। যতদিন বেঁচে থাকব, চেষ্টা করব স্কুলের ভালো করার। এই আমার দায়িত্ব। দায়িত্ব আমার, স্কুলের নাম উজ্জ্বল করার, দায়িত্ব সবার।

আজ স্কুলের সম্পর্কে লিখতে গিয়ে অনেকের কথা মনে পড়ছে। মনে পড়ছে, হরিনাথ বাবু, রাহুল স্যার, সত্যজিৎ স্যার, জয়শ্রী ম্যাম, মৌমিতা ম্যামের মতো সাহিত্য শিক্ষক-শিক্ষিকার কথা। বিশ্বজিৎ বাবু, তনুশ্রী ম্যাম, প্রিয়ঙ্কর বাবু, প্রলয় বাবু, স্নেহাশিস বাবুর মতো বিজ্ঞান শিক্ষক-শিক্ষিকা, প্রদীপ বাবু, বরুণ বাবু, শুভাশিষ বাবুর মতো অঙ্কের শিক্ষকদের কথা, শক্তিবাবু, প্রণববাবুর মতো ইতিহাস-ভূগোলের শিক্ষকদের কথা, অন্যরকম ক্লাস পেতাম প্রধান শিক্ষক, সহপ্রধান শিক্ষক শ্রী তিমির বরণ মাইতি, অভয়বাবু আর শশাঙ্ক বাবুর কাছে। সবার কথা লেখা সম্ভব নয়, কিন্তু প্রত্যেকেই নিজগুণে প্রতিষ্ঠিত। তাঁরা নিজেদের সন্তানের মতো আমাদের দেখেন, ভালোবাসেন, দেখিয়েছেন আমাদের লক্ষে পৌছানোর পথ। আবার, কোনো শিক্ষাগত প্রতিষ্ঠান, শুধু শিক্ষকদের নিয়ে চলে না। সরাসরি ভাবে শিক্ষকতা না করেও যারা আমাদের শিক্ষায় পরোক্ষভাবে সাহায্য করেছেন, তাদের ও ধন্যবাদ আর স্যালুট তাদের কাজের জন্য। সবাইকে নিয়ে তৈরি হয় স্কুল।

"জননী জন্মভূমিশ্চ স্বর্গাদপি গরীয়সী।"

এই লেখাটা স্কুলের সিড়ির পাশেই খোদিত। সব

ছাত্র লেখা পড়ায় সমান হয় না; তবে এটুকু আমি নিঃসন্দেহে বলতে পারি, আমাদের স্কুলের প্রতিটি ছাত্র স্কুলটিকে প্রকৃত অর্থে ভালোবাসে।

বিশ্বকবি রবীন্দ্রনাথ ঠাকুর তাঁর 'ছিন্নপত্র' রচনায় লিখছেন —

"পুরোনো স্মৃতিগুলি মদের মতো — যত বেশিদিন মনের মধ্যে সঞ্চিত হয়ে থাকে, ততই তার বর্ণ এবং স্বাদ এবং নেশা যেন মধুর হয়ে আসে।"

ভবিষ্যতে এই স্মৃতিগুলো নিয়েই বেঁচে থাকব, সকলের কৃতজ্ঞতা স্বীকার করে এই কামনাই করি।

CIN NO: U74899DL1986PTC023532

*With Best Compliments from :*

# Ratna Sagar P. Ltd.

**An ISO 9001-2015 and 14001:2015 certified company**

**BRANCH OFFICE**

**510, Jodhpur Park (Ground Floor)**

**Kolkata 700 068, West Bengal**

**Phones : (033) 40238000 (30 Lines)**

**Fax: (033) 40238099**

**Email :** rsagar.kol@ratnasagar.com

**CORPORATE OFFICE**

**Virat Bhavan, Mukherjee Nagar Commercial Complex, Delhi - 110009**

**Phone : (011) 47038000 (90 Lines) Fax : (011) 47038099, (011) 27650787**

**Toll Free : 1800-102-0201**

**Email : rsagar@ratnasagar.com**

**Website : www.ratnasagar.com**

শোন ভাই-বোন, জবর খবর শুনতে যদি চাস
মিষ্টিগুলোর সৃষ্টি-কথা করছি সবই ফাঁস।
শোন প্রথমেই 'রসগোল্লা'র জন্ম-ইতিহাস
আবিষ্কারক বাগবাজারের 'নবীন চন্দ্র দাশ'॥

ইনিই বিশেষ পদ্ধতিতে 'রসগোল্লা' টিনে -
ভর্তি কোরেই পাঠান জাপান-জাভা-চীনে।
দেশ-বিদেশে সবাই হেসে খাচ্ছে রোজই কিনে
কে সি দাশে'র কদর দারুন বাড়ছে দিনে-দিনে॥

K. C. Das®
A Tradition Of Taste

বিশ শতকের প্রথম দিকেই যোগ্য ছেলে তাঁর
নাম 'কে সি দাশ' দিলেন আরেক 'মিষ্টি' উপহার।
'রসমালাই' খাই যত পাই, চাই তবু বারবার
খেলাম তো ঢের, তাই বলি এর জুড়ি মেলা ভার॥

নিত্য নতুন নানান জিনিস বানান লোভনীয়
ডায়াবেটিসের রোগীর তরেও মিলবে খাবার প্রিয়।
সবাইকে এই খুশির খবর পৌঁছে ' শিওর' দিও
সাবাস - সাবাস, জয় 'কে সি দাশ', তুমি 'যুগ-যুগ জিও'॥

ভবানী প্রসাদ মজুমদার

# কে সি দাশ প্রাইভেট লিমিটেড

## আবিষ্কারকঃ রসগোল্লা, অমৃতকুম্ভ, রসোমালাই

Website : www.kcdas.co.in

সত্যজিৎ রায়
পরিকল্পিত বিজ্ঞাপন

ধর্মতলা :
১১এ, এসপ্ল্যানেড ইস্ট
কলকাতা ৭০০ ০৬৯
ফোন : ২২৪৮ ৫৯২০

শ্যামবাজার :
নবীন চন্দ্র দাশ
৭৭, যতীন্দ্র মোহন এভিনিউ
কলকাতা ৭০০ ০০৫
(এ. ভি. স্কুলের বিপরীতে)
ফোন : ২৫৫৪ ৫৬৬৯

লেকটাউন :
১১৯, লেকটাউন, ব্লক 'বি'
কলকাতা ৭০০ ০৮৯
(লেকটাউন গার্লস স্কুলের বিপরীতে)
ফোন : ৭২৭৮২২৩৭৮৩

যোধপুর পার্ক :
৪২৬, যোধপুর পার্ক
(কারমেল হাই স্কুলের বিপরীতে)
কোলকাতা - ৭০০ ০৬৮
ফোন : ৯৮৩১০৮২৮৫২

ভিআইপি রোড
শ্রীরামনগর হাউজিং কমপ্লেক্স, ভিআইপি রোড
(হলদিরামের বিপরীতে) গ্রাউন্ড ফ্লোর, ব্লক-১
শপ নং-জি.৪, কোলকাতা - ৭০০ ০৫২
ফোন : ৯১ ৭৬০৪০৫৭৮৩২ / ৩৩ / ৩৪

ব্যাঙ্গালোর :
৩, সেন্ট মার্কস
ব্যাঙ্গালোর ৫৬০ ০০১
ফোন : ২২২৮৭০০৩ / ৫৫৭২

